মারফত অধ্যক্ষ মহাশয়কে, বিধানসভার সমস্ত কর্মচারীকে ধন্যবাদ জ্ঞাপন করছি এবং খুব দুঃখের সঙ্গে যে কথাটা উপলব্ধি করেছি আপনার কাছে তা নিবেদন করতে চাই। হেমন্তকালীন অধিবেশন এক মাস পরে শেষ হতে চলেছে। এই বিধানসভায় বসে ব্যথিত হয়েছি, নিজেদের সম্পর্কে খুব উচ্চ ধারণা পোষণ করতে পারি নি। মনে হয়েছে, বইরের জগতে যে সংকটাপন্ন অর্থনৈতিক অবস্থা তা সারা দেশের ভিতরে সৌজন্যবোধ, শালিনতাবোধ, শৃঙ্খলা, গুরুত্বপূর্ণ গাম্ভীর্যময় আচরণ সমস্ত নষ্ট করে দিয়েছে। ভ্যালু অফ লাইফ বলে বোধ হয় কিছু নেই, তারই প্রতিফলন বোধ হয় বিধানসভায় দেখা যাচ্ছে। আলোচনা খুব দুঃখের সঙ্গে বলছি, খুব উচ্চ মানের নিজেরা লক্ষ্য করতে পারি নি এবং এটাও লক্ষ্য করেছি, আলোচনা যুক্তিপূর্ণ, পাণ্ডিত্যপূর্ণ না হয়ে কিছু বাগাড়ম্বর, কিছু উচ্ছ্বাস, কিছু গালমন্দ, কপটাচার, উত্তেজনা সৃষ্টি বোধ হয় সেগুলোই অনেকটা প্রাধান্য পায় এবং সংবাদপত্রেও সেগুলো ফলাও করে প্রকাশিত হয়। এটা বোধ হয় একই অস্বাস্থ্যের লক্ষণ, যে অস্বাস্থ্য সারা দেশে অর্থনৈতিক সংকটের কারণে জনজীবনে দেখা দিয়েছে। কিন্তু সরকার পক্ষ আমরা দেশের একটা সুস্থ ভবিষ্যৎ তৈরী করতে চাই। সুতরাং আমাদের আচরণে আদর্শ আচরণবোধ, কথাবার্তায় যুক্তি, শোভনতা, এগুলি যেন উপস্থিত থাকে। আমরা জানি বিরোধী পক্ষ কোণঠাসা হওয়ার ফলে তাদের আচরণ গত কয়েক বছরে যে চেহারায় দেখেছি বিধানসভাতেও তারা সেই চেহারা দেখাতে চাইছেন। আপনারা অধ্যক্ষ মহাশয় এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যতদূর সম্ভব, এই অদ্ভুত অবস্থায়, এই ধরণের সঠিক আলোচনার বদলে যে বিপর্য্যয়কারী আলোচনা, যুক্তিহীন আলোচনা, ধ্বংসের আলোচনা, তাণ্ডব সৃষ্টির আলোচনা, গণ্ডগোল পাকানোর আলোচনা, সেগুলো যথাসম্ভব নিয়ন্ত্রণ করবার চেষ্টা করেছেন। কতটা সার্থক হয়েছেন, অজকের শেষ ঘটনাতেও তা বোঝা যাচ্ছে। আপনারা যতদূর সম্ভব নিরপেক্ষ থেকে চেষ্টা করেছেন বিধানসভার অধিবেশন সুষ্ঠুভাবে চালানোর জন্য। এজন্য ধন্যবাদ শুধু জানাই, সকলকেই ধন্যবাদ জানাই। এই অধিবেশনে যে ধরণের আলোচনা হয়েছে তা শুনে নিজেকে ধন্য মনে করতে পারছি না। যারা শ্রোতা এখানে আসেন, তারাও খুব যে প্রশংসা করতে পারছেন, খুব একটা ধন্য হচ্ছে, খুব যে প্রশংসা করতে পারছেন, এটাও নয়। এই ক্ষোভটা মনে রেখে আর একবার সকলকে ধন্যবাদ জানিয়ে শেষ করলাম আমার কথা।

**শ্রীদেবপ্রসাদ সরকার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে হাউস শেষ হয়ে যাচ্ছে। ইতিপূর্বে হাউস শেষ হবার সময়কালীন মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চেয়ারম্যান মহোদয়দের হাউসকে নিরপেক্ষভাবে পরিচালনার জন্য ধন্যবাদ জানিয়েছি তাঁকে অভিনন্দন জানিয়েছি। কিন্তু ক্রমাগত হাউসের পরিবেশ যে জায়গায় চলে যাচ্ছে তাতে নিরপেক্ষভাবে পরিচালনার ক্ষেত্রে অধ্যক্ষের এবং উপাধ্যক্ষের উপর যে এক্সট্রা পার্লামেন্টারী প্রেসার আসছে সেটা হাউসের কাছে অত্যন্ত অবাঞ্ছিত ও দুঃখজনক একথা আমি বলতে বাধ্য হচ্ছি।

**Mr. Deputy Speaker :** The House stands adjourned sine die.

**Adjournment**

The House was a accordingly adjourned sine die at 4-51 P. m.

Note : The Assembly was subsequently prorogued with effect from the 19th December, 1978 of the Home(P.A) Government of West Bengal.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

## ( OFFICIAL REPORT )

**VOL—69 No. 2** **Sixty Ninth Session**

**[ November-December 1978 ]**

( The 1st, 4th, 5th, 6th, 7th, 8th, 13th, 14th and the 15th December, 1978 )